অকট্রয় হিসাবে পাওয়া যাবে এবং তা কলকাতা মহানগরী উন্নয়ন সংস্থা ও পৌরসভাগুলিকে দিতে হবে, বাজেটের ঘাটতি পূরণের জন্য আমাদের হাতে থাকবে মাত্র ৩৪ কোটি টাকা। সুতরাং বাড়তি রাজস্ব সংগ্রহের সুফলকে ধরে নিয়েও ১৯৭৯-৮০ সালের অন্তিম ঘাটতির পরিমাণ দাঁড়াবে ২৪.৬৬ কোটি টাকা যদি বছরের প্রারম্ভিক ঘাটতিকে বাদ দিয়ে হিসেব করা হয়। আর যদি প্রারম্ভিক ঘাটতিকে হিসেবের মধ্যে ধরা হয়, তা হলে অন্তিম ঘাটতির পরিমাণ হবে ৮০.৪৮ কোটি টাকা। গত বছরের বাজেট বিবৃতিতে আমি যা বলেছিলাম তারই পুনরুক্তি করছিঃ যতদিন পর্যন্ত কেন্দ্র-রাজ্য আর্থিক সম্পর্ক পুনর্বিন্যস্ত না হচ্ছে, এ ধরনের ঘাটতির হাত থেকে আমাদের অব্যাহতি নেই।

১৯৭৯-৮০ সালের বার্ষিক পরিকল্পনার অর্থ সঙ্কুলান সম্পর্কে সবশেষে আমি একটি কথা বলতে চাই। আগেই বলেছি যে, যোজনা কমিশনের প্রস্তাবিত ৩৭০ কোটি টাকার পরিকল্পনাকে আমরা মেনে নিতে পারি নি; আমরা ৫৩১ কোটি টাকার পরিকল্পনার ভিত্তিতে অগ্রসর হয়েছি। যোজনা কমিশন এখন পর্যন্ত যা দিতে সম্মত হয়েছেন তার চাইতে অনেক বেশি পরিমাণ কেন্দ্রীয় অর্থের হস্তান্তর, এবং রাজ্য সরকার ও রাজ্য বিদ্যুৎ পরিষদ কর্তৃক আরও অনেক বেশি পরিমাণ বাজারের ঋণগ্রহণের অনুমতি, এই পরিকল্পনা কার্যকর করার প্রয়োজন হবে। আমরা এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার ও যোজনা কমিশনের উপর অবিশ্রান্ত চাপ দিয়ে যাব। মৌল ব্যাপারগুলি নিয়ে যদি মীমাংসায় আসা যায়, তা হলে দরকার হলে বার্ষিক যোজনার হিসেবে প্রয়োজন অনুযায়ী পরিবর্তন করা সম্ভব হবে।

দীর্ঘ সময় ধরে এ রাজ্যের আর্থিক সমস্যাদি নিয়ে আপনাদের কাছে আমার বক্তব্য উপস্থাপন করেছি। মাননীয় সদস্যরা প্রচুর ধৈর্যের সঙ্গে শুনেছেন, আমি তাঁদের প্রতি কৃতজ্ঞ। সমস্যাগুলি নিয়ে গভীর বিশ্লেষণের প্রয়োজন আছে, এই বিশ্লেষণের সাহায্যেই আমরা বুঝতে পারি আমাদের সামনে কী বিপুল সমস্যা। মস্ত পরীক্ষা এটা, জনসাধারণের সঙ্গে সরকার এবং জনপ্রতিনিধিদের নিবিড় সহযোগিতা না থাকলে এ পরীক্ষায় উত্তীর্ণ হওয়া অসম্ভব। বন্যার মুহূর্তে আমরা তো দেখেছি ভয়ঙ্কর প্রাকৃতিক বিপর্যয়ের মুখোমুখি দাঁড়িয়ে সমাজের সর্বস্তরের মানুষ কি বিরাট নিঃস্বার্থতা ও তিতিক্ষার সঙ্গে নিজ নিজ কর্তব্য সম্পাদন করেছেন। যদি সামাজিক ও অর্থনৈতিক প্রগতির পথে দ্রুত এগোতে হয়, তা হলেও সর্বস্তরে লক্ষ্য ও অধ্যবসায়ের অনুরূপ সমন্বয়ের প্রগাঢ় প্রয়োজন।

সমস্যা অনেক, এবং সে সম্পর্কে আমরা সচেতন। বিভিন্ন সরকারি নিয়ম ও পদ্ধতি, যা বহু বছর আগে অন্য পরিবেশের প্রয়োজনে রচিত হয়েছিল, তাও মাঝে মাঝে পথের বাধা হয়ে দাঁড়ায়। পশ্চিমবঙ্গ সার্ভিস রুলস এবং পশ্চিমবঙ্গ ফিনান্সিয়াল রুলস আমরা পরিশোধনের কথা ভাবছি। উন্নয়নের কর্মসূচিগুলি দ্রুত সম্পন্ন করার জন্য এটা প্রয়োজন। কিন্তু তার পাশাপাশি যা প্রয়োজন, তা সাধারণ মানুষের সমস্যার প্রতি সরকারি এবং সেই সঙ্গে রাষ্ট্রীয় অন্যান্য প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত, সর্বস্তরের কর্মচারিদের অনুকম্পাশীল মনোভাব ও দৃষ্টিভঙ্গি। সকল স্তরের সরকারি কর্মচারিদের প্রতি বামফ্রন্ট সরকারের শুভেচ্ছার স্বাক্ষর বহন করছে এ বছরের বাজেট প্রস্তাব। আমরা আশা করছি, এই প্রীতি ও পারস্পরিক বিশ্বাসের সম্পর্ক পরিবহন, চিকিৎসা, শিক্ষা, পৌরকর্ম, গ্রামের উন্নতি এবং অন্যান্য জনসেবার ক্ষেত্রে অধিকতর

দক্ষতা ও সৌকর্যের ফলশ্রুতি হিসেবে উজ্জ্বলরূপে প্রতিফলিত হবে। আমরা অভিন্ন, আমরা সম্মিলিত, এবং আমাদের সকলের সম্মিলিত প্রচেষ্টায় এই রাজ্যের পরিবেশে মস্ত পরিবর্তন আনতে পারব, এই আস্থা আমার আছে।

**পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৭৯-৮০**

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৭৭-৭৮ | বাজেট, ১৯৭৮-৭৯ | সংশোধিত, ১৯৭৮-৭৯ | বাজেট, ১৯৭৯-৮০ |
|---|---|---|---|---|
| ১। প্রারম্ভিক তহবিল | —৫৬,১১,৮০ | —২৮,৯৭,৫৫ | * | —৫৫,৮২,৫৮ |
| ২। রাজস্ব আদায় | ৬,৯৯,২৬,৫২ | ৮,২৪,৩৬,৭১ | ৮,৮০,৮১,১০ | ৯,৯৯,৮৯,১৫ |
| ৩। রাজস্ব খাতে ব্যয় | ৭,০১,০৮,৪৫ | ৮,২৬,১৫,২৭ | ৯,৬২,২৩,৩১ | ৯,৯১,১৯,৪৬ |
| ৪। নীটফল-রাজস্ব খাতে [উদ্বৃত্ত (+) ঘাটতি (—)] | —১,৮১,৯৩ | —১,৭৮,৫৬ | —৮১,৪২,২১ | +৮,৬৯,৬৯ |
| ৫। অন্যান্য খাতে আদায় | ২২,২০,৮৩,৪৮ | ১৫,৫৭,০৮,৭৮ | ২৬,৫১,৭১,৯৫ | ২৩,৪৭,২১,০১ |
| ৬। অন্যান্য খাতে ব্যয় | ২১,৬৯,৫৫,৬৮ | ১৫,৮২,১৮,৩৬ | ২৬,২৬,১২,৩২ | ২৩,৮৪,৫৬,৪৯ |
| ৭। নীটফল-অন্যান্য খাতে [উদ্বৃত্ত (+) ঘাটতি (—)] | +৫১,২৭,৮০ | —২৫,০৯,৫৮ | +২৫,৫৯,৬৩ | —৩৭,৩৫,৪৮ |
| ৮। নীট সামগ্রিক ফল—প্রারম্ভিক তহবিল বাদে | +৪৯,৪৫,৮৭ | —২৬,৮৮,১৪ | —৫৫,৮২,৫৮ | —২৮,৬৫,৭৯ |
| ৯। নীট সামগ্রিক ফল—প্রারম্ভিক তহবিল সহ। | —৬,৬৫,৯৩ | —৫৫,৮৫,৬৯ | | —৮৪,৪৮,৩৭ |
| ১০। অতিরিক্ত সম্পদ সংগ্রহ (নীট) | | +৩০,০০,০০ | | +৩৪,০০,০০ |
| ১১। ১লা এপ্রিল ১৯৭৯ হইতে কর্মচারিদের বাড়তি বেতন ও ভাতা বাবদ প্রতিশ্রুত অতিরিক্ত ব্যয় | | | | —৩০,০০।০০ |
| ১২। প্রারম্ভিক তহবিল বাদে ১০নং ও ১১নং দফা সহ নীট। | | | | —২৪,৬৫,৭৯ |
| ১৩। প্রারম্ভিক তহবিল এবং ১০নং ও ১১নং দফা সহ নীট। | —৬,৬৫,৯৩ | —২৫,৮৫,৬৯ | | —৮০,৪৮,৩৭ |

*রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী ১০৫.১০ কোটি টাকার ঘাটতি প্রারম্ভিক তহবিল ভারত সরকার হইতে সমপরিমাণ মধ্যমেয়াদী ও বিশেষ ঋণ লইয়া পূরণ করা হইয়াছে। এই টাকা রাজস্ব খাত বহির্ভূত অন্যান্য খাতে আদায় ও ব্যয়ের হিসাবে ধরা হইয়াছে (৫নং ও ৬নং দফা)।

**মিঃ স্পিকার :** পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী—পরিচালন নিয়মাবলির ২১২ নিয়মানুযায়ী ছাঁটাই প্রস্তাবের নোটিশ আগামী বুধবার ২৮শে ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখের বেলা ২টা পর্যন্ত নেওয়া হবে।

সভার অধিবেশন আগামী মঙ্গলবার ২৭শে ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখের বেলা ১টা পর্যন্ত মুলতুবি রহিল।

## Adjournment

The House was accordingly adjourned at 4.10 p.m. till 1.00 p.m. on Tuesday, the 27th February 1979, at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 70 No-I (Seventieth Session) (February to April, 1979)

(The 7th, 8th, 9th, 12th, 13th, 14th, 15th, 16th, 20th, 21st, 22nd

& 23rd February, 1979)

**QUESTION**

---